# বিংশ সর্গ।

বশিষ্ঠ বলিলেন, প্রথমে সাধুসহবাস ও যোগ চর্চ্চা এই দুয়ের দ্বারা প্রজ্ঞা বর্দ্ধিত করিবে। অনন্তর শাস্ত্রনির্দ্দিষ্ট মহাপুরুষলক্ষণ দ্বারা আপনাকে মহাপুরুষ রূপে পরিণামিত করিবে[১]। যদিও একাধারে সমুদায় সদ্‌গুণ না দেখিতে পাও, তবে, যে পুরুষ যে উত্তম গুণে শোভমান হন, সে পুরুষকে ইতরাপেক্ষা বিশিষ্ট বিবেচনা করিয়া সেই পুরুষের নিকট সেই গুণের অনুশীলন করিবে এবং তদ্দ্বারা বুদ্ধিকে সমুন্নত করিবে[২]। রাম! শমাদিগুণশালিনী মহাপুরুষতা সম্যক্ জ্ঞান ব্যতিরেকে উৎপন্না হয় না[৩]। যেমন নবাঙ্কুর সকল বৃষ্টিপ্রভাবেই উপচিত হয়, সেইরূপ, জ্ঞান হইতেই শমাদিগুণপরম্পরা উপস্থিত হইয়া অভীষ্ট ফল প্রসব করিয়া থাকে[৪]। যেরূপ অন্নাত্মক যজ্ঞের দ্বারা ধান্যাদি অন্নের উৎপাদক জল বর্ষণ প্রাদুর্ভূত হয়, তেমনি, শমাদি গুণ হইতেই তত্ত্বজ্ঞান সমুন্নত হইয়া থাকে[৫]। ফলতঃ সরোবর ও পদ্ম এই দুএর অনুরূপ জ্ঞান ও শমাদি গুণ পরস্পর পরস্পরের সাহায্যে পরিবর্দ্ধিত ও পরিশোভিত হয়[৬]। জ্ঞান ও সদাচার পরস্পর পরস্পরের বৃদ্ধির কারণ। সদাচার হইতে জ্ঞানের বৃদ্ধি এবং জ্ঞান হইতে সদাচারের প্রাবল্য সিদ্ধ হইয়া থাকে[৭]। বুদ্ধিমান্ পুরুষ প্রজ্ঞায় ও শমাদি গুণে নিপুণ হইয়া পুরুষার্থ প্রাপ্তির অনুরূপ জ্ঞান ও সদাচার এই দুএর অনুশীলন করিবেন[৮]। হে তাত! জ্ঞান ও সদাচার একত্র অনুশীলিত না হইলে উভয়ের মধ্যে কোনটিই সুসিদ্ধ হইবে না[৯]। অধিক কি বলিব, যেমন পরিপক্কশালিক্ষেত্ররক্ষিণী নারী গীতির (গানের) দ্বারা বিহগ সমুদয় উৎসাদিত করে ও তৎসঙ্গে গীতিজনিত আনন্দ অনুভব করে, সেইরূপ, কর্ত্তৃরূপী অকর্ত্তা ও অস্পৃহ পুরুষ জ্ঞান ও সদাচার দ্বারা সম অর্থাৎ অদ্বয় পদ প্রাপ্ত হইয়া থাকেন[১০।১১]।

হে রঘুনন্দন! আমি তোমার নিকট সদাচার পদ্ধতি কীর্ত্তন করিলাম, এক্ষণে জ্ঞান পদ্ধতি বর্ণন করি, শ্রবণ কর[১২]। সদ্বুদ্ধিশালী নর এই যশস্য, আয়ুষ্য ও পুরুষার্থফলপ্রদ সৎশাস্ত্র অভিজ্ঞ আপ্ত গুরুর নিকট শ্রবণ করিবেন[১৩]। জল যেমন কতক যোগে (কতক=নির্ম্মল নামক

ফল) কলুষতা ত্যাগ করিয়া স্বচ্ছ হয়, তেমনি, তুমি ইহা মৎসকাশে শ্রবণ করিলে তোমার বুদ্ধি নিশ্চিত মলপরিশূন্যা হইবে এবং তুমিও পরম পদ প্রাপ্ত হইবে[১৪]। হে বৎস! ইহার অনুশীলন দ্বারা মননশীল ব্যক্তির অন্তঃকরণ বেদ্য বিষয়ে অনুধাবন করতঃ অনায়াসেই পরম পুরুষার্থ লাভ করিতে পারক হয়, এবং যাহা সর্ব্বদা জাগরূক ও অখণ্ডরূপে বিরাজিত সেই অনুত্তম পদ তাহা হইতে বিচলিত হয় না[১৫]।

বিংশ সর্গ সমাপ্ত।

---

মুমুক্ষু ব্যবহার প্রকরণ সম্পূর্ণ।





